# সূরা - ৯৭

## *মহিমান্বিত*

(আল্-ক্বাদ্র, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ নিঃসন্দেহ আমরা এটি অবতারণ করেছি মহিমান্বিত রজনীতে।

২ আর কী তোমাকে বুঝতে দেবে মহিমান্বিত রজনীটি কি?

৩ মহিমান্বিত রজনী হচ্ছে হাজার মাসের চাইতেও শ্রেষ্ঠ।

৪ ফিরিশ্‌তাগণ ও রূহ্ তাতে অবতীর্ণ হয় তাদের প্রভুর অনুমতিক্রমে প্রতিটি ব্যাপার সম্বন্ধে—

৫ শান্তি— ফজরের উদয় পর্যন্ত তা চলতে থাকবে।